بسم الله الرحمن الرحيم

(Be a Scholar by the knowledge of Gar Al-Hera)

اقرأ باسم ربك

পঞ্চম থেকে অষ্টম শ্রেণির শিক্ষার্থীদের জন্য

# আরবী দ্বিতীয় পত্রের ১২০টি প্রশ্নোত্তর

## মাদরাসা শিক্ষার্থীদের খেদমতে:

১. **দাখিল:** আরবী প্রথম পত্রের কম্পোজড নোট (সম্পূর্ণ আরবী)।
২. **দাখিল:** আরবী দ্বিতীয় পত্রের কম্পোজড নোট (সম্পূর্ণ আরবী)।
৩. **আলিম:** আরবী দ্বিতীয় পত্র, ফিকহ্ প্রথম পত্র, ফিকহ্ দ্বিতীয় পত্র, বালাগাত-মানতিক নোট (সম্পূর্ণ আরবী)।
৪. **ফাযিল-কামিল:** উসূলুল হাদীস (আরবী-বাংলা)।
৫. **কামিল (হাদীস বিভাগ):** এ্যাসাইনমেন্ট সহায়িকা (আরবী-বাংলা)।
৬. ষাট ঘন্টায় নাহু-ছরফ শিক্ষার পদ্ধতি।
৭. আরো রয়েছে নাহু, ছরফ, উসূলে হাদীসসহ অন্তত ৩০টি বিষয়।
৮. আরবী দ্বিতীয় পত্রের ১২০টি প্রশ্নোত্তর

**নোটগুলো ফ্রি ডাউনলোড করার ঠিকানা: www.ibislamic.wordpress.com**

### আরবী নোটগুলো ফ্রি-ডাউনলোড করার নিয়ম:

Google থেকে www.ibislamic.wordpress.com-এই ওয়েব সাইটে প্রবেশ করার পর MENU-তে ক্লিক করুন, তারপর তালিকার একটু নিচে চলে যান, তালিকা থেকে HAND NOTES-এ ক্লিক করুন। অত:পর আপনার প্রয়োজনীয় বিষয়ের নামের উপর ক্লিক করুন, তারপর ডাউনলোড অপশনে ক্লিক করে ফ্রি-ডাউনলোড করুন। অথবা আপনার মেইল ঠিকানা দিন, আমরা মেইলে পাঠিয়ে দিবো, ইন-শা-আল্লাহ।

রচনায়:


**মোহাম্মদ ইব্রাহিম খলিল**
বি.এ (অনার্স), এম.এ, ডিপ্লোমা ইন এ্যারাবিক (ঢাকা বিশ্ববিদ্যালয়)
কামিল ট্রিপল মাস্টার্স- হাদিস, ফিকহ্ ও তাফসীর (ইসলামি বিশ্ববিদ্যালয়)
দাওরা-ই-হাদিস (ঢাকা)
**আরবি প্রভাষক, চাটখিল কামিল (এম.এ) মাদরাসা, নোয়াখালী।**
*01912938736, 01797 120223 (ibrahim010187@gmail.com)*


==================================================================================


# রাজিয়া মোল্লা পাবলিকেশন্স, ঢাকা।

# সন্তানকে আলেম হিসেবে গড়তে সম্মানিত অভিভাবকগণের করণীয়:

সন্তানের পিতা-মাতা হওয়া যেমন পরম সৌভাগ্যের ব্যাপার, সাথে সাথে সন্তানকে নেককার-আদর্শবান সন্তান হিসেবে গড়ে তোলা আরো বেশী কঠিন, আবার সন্তানকে আলেম হিসেবে গড়ে তোলা তার চেয়েও বেশী কঠিন।

কোন প্রকার যত্ন-পরিচর্যা ছাড়া জমিনে আগাছা জন্ম নেয়া এবং বড় হওয়া সম্ভব, কিন্তু যত্ন-পরিচর্যা ছাড়া ধান,গম, সরিষা চাষ হওয়া অবাস্তব এবং অসম্ভব। তেমনি সন্তানকে আলেম হিসেবে গড়ে তুলতে নিবিড় যত্ন-পরিচর্যার বিকল্প নেই।

• যারা সন্তানকে আলেম হিসেবে গড়ে তুলতে চান- তাদের খেদমতে আমার ক্ষুদ্র অভিজ্ঞতা থেকে কিছু বিষয় তুলে ধরলাম,

ঌ একজন আলেমের পিতা হতে চাইলে আপনাকে অবশ্যই অধুমপায়ী, হালাল রোজগারী, নামাজী এবং ইসলামী অনুশাসনের শতভাগ অনুসারী হতে হবে।

ঌ সন্তানের মাতাকে অবশ্যই নামাজী, পর্দানশীল এবং সন্তানের ব্যাপারে শতভাগ যত্নশীল হতে হবে।

ঌ শিশুকাল থেকেই সন্তানকে ধর্মীয় পোশাকে অভ্যস্ত করাবেন, কারণ অশালীন এবং বিধর্মীদের পোশাক পরিধান করে একবার মজা পেয়ে গেলে আর ছাড়তে চাইবে না। সম্ভব হলে পর্যাপ্ত পরিমাণে দৃষ্টিনন্দন, দামী এবং আধুনিক ডিজাইনের ধর্মীয় পোশাক (পাঞ্জাবী, টুপি এবং পায়জামা) কিনে দিবেন।

ঌ শিশুকাল থেকেই সন্তানের মাথার চুল থেকে হাত-পায়ের নোখসহ নজর রাখবেন এবং সুন্নাতী তরিকায় ছোট করে দিবেন।

ঌ চরিত্রহীন, আড্ডাবাজ এবং ভখাটে শ্রেণির ছেলেদের সাথে মোটেই মিশতে দিবেন না।

ঌ সম্ভব হলে মোবাইল থেকে দূরে রাখবেন। তবে দাখিল পাস করার আগে কিছুতেই সন্তানের হাতে মোবাইল-ফোন দিবেন না।

ঌ সম্ভব হলে ক্লাস এবং পড়ার সময় পারিবারিক কাজের জন্য সন্তানকে আদেশ করবেন না।

ঌ বাসায় টিভি না রাখাই ভালো- একান্তই রাখতে চাইলে শক্ত হাতে রিমোটটি কন্ট্রোলে রাখবেন।

ঌ প্রতিষ্ঠান থেকে সরকারী কিতাব গ্রহণ না করে সম্ভব হলে কিনে দেয়ার চেষ্টা করবেন।

ঌ একান্ত কষ্ট না হলে- বিনা বেতনে অধ্যয়নসহ যাবতীয় প্রাতিষ্ঠানিক সুযোগ-সুবিধা গ্রহণ থেকে বিরত থাকুন।

ঌ আরবী মূল কিতাব কিনে দিবেন, সাথে সাথে অধ্যয়নের সুবিধার্থে সন্তানের চাহিদানুযায়ী বিভিন্ন বাংলা-আরবী ব্যখ্যাগ্রন্থ কিনে দিবেন।

ঌ কিছুতেই ক্লাস মিস করা যাবে না- এ বিষয়টি শতভাগ নিশ্চিত করাবেন।

ঌ যোগ্য আলেম হিসেবে গড়ে উঠার জন্য নিষ্ঠাবান ওস্তাযগণের সান্নিধ্যে পাওয়া জরুরী। তাই ইলম বিতরণে প্রসিদ্ধ মাদরাসা নির্বাচনে ভুল করবে না। তবে পীরপন্থী এবং বিদআতী মাদরাসাগুলো শতভাগ এড়িয়ে চলবেন।

ঌ ইসলামী রাজনীতি-অনুশাসন মেনে চলতে উৎসাহিত করবেন, তবে অতি বেশী রাজনীতি থেকে দূরে রাখবেন।

ঌ সন্তানের প্রয়োজন অনুযায়ী টাকা দিবেন, তবে তার হাতে প্রয়োজনের অতিরিক্ত অর্থ দিবেন না।

ঌ কোন প্রকার বিরতি না দিয়ে একটানে ফাযিল-কামিল ,দাওরাহ পাস করাবেন।

ঌ সন্তানকে আলেম বানাতে চাইলে কলেজ-বিশ্ববিদ্যালয়ে ভর্তি না করানোই ভালো। একান্ত যদি করাতেই চান, তাহলে- ইসলামিক স্টাডিজ, ইসলামের ইতিহাস অথবা আরবীতে ভর্তি করাবেন।

ঌ বেতন পাওয়ার সাথে সাথে সন্তানের বই, খাতা, কলম এবং বিদ্যালয়ের মাসিক বেতনের টাকা আগে পরিশোধ করবেন।

ঌ বাসা বাড়ীতে সন্তানের পড়ার জন্য নিরিবিলি এবং পরিচ্ছন্ন পরিবেশ নিশ্চিত করুন।

ঌ সন্তানের সামনে পারিবারিক ঝগড়া এবং গালাগালি করা থেকে বিরত থাকুন।

ঌ সাবধান! পড়া-লেখা অথবা অন্য কোন কারণে সম্মানিত শিক্ষকগণ আপনার সন্তানকে শাস্তি দিয়ে থাকলে, শিক্ষকদের সাথে বাড়াবাড়িতে জড়াবেন না- এতে আপনার সন্তানের ভবিষ্যত বরবাদ হয়ে যাবে।

ঌ সন্তানকে আলেম হিসেবে গড়ে তুলার জন্য আল্লাহর দরবারে সকাল-সন্ধ্যা দুআ করবেন, আল্লাহ তা'আলা আমাদেরকে দো'আ শিক্ষা দিয়েছেন এভাবে,

( وَٱلَّذِينَ يَقُولُونَ رَبَّنَا هَبۡ لَنَا مِنۡ أَزۡوَٰجِنَا وَذُرِّيَّٰتِنَا قُرَّةَ أَعۡيُن وَٱجۡعَلۡنَا لِلۡمُتَّقِينَ إِمَامًا ٧٤ ) [الفرقان:

আল্লাহর নেক বান্দা তারাই যারা বলে, হে আমাদের রব, আমাদেরকে এমন স্ত্রী ও সন্তানাদি দান করুন যারা আমাদের চক্ষু শীতল করবে। আর আপনি আমাদেরকে মুত্তাকীদের নেতা বানিয়ে দিন। [সূরা আলফুরকান-৭৪]

যাকারিয়্যা আলাইহিস সালাম আল্লাহর নিকট দো'আ করেছিলেন,

[( هُنَالِكَ دَعَا زَكَرِيَّا رَبَّهُۥۖ قَالَ رَبِّ هَبۡ لِي مِن لَّدُنكَ ذُرِّيَّة طَيِّبَةًۖ إِنَّكَ سَمِيعُ ٱلدُّعَآءِ ٣٨ ) [ آل عمران:٣٨

'হে আমার রব, আমাকে আপনার পক্ষ থেকে উত্তম সন্তান দান করুন। নিশ্চয় আপনি প্রার্থনা শ্রবণকারী'। [আলে ইমরান ৩৮]

সম্মানিত পিতামাতাবৃন্দ, আমরা কি সন্তানের হকগুলো পালন করতে পেরেছি বা পারছি ? আসুন, আমরা আমাদের সন্তানদেরকে নেকসন্তান হিসাবে গড়ে তুলি। যে সম্পর্কে হাদিসে এসেছে,

«عَنْ أَبِى هُرَيْرَةَ أَنَّ رَسُولَ اللَّهِ صلى الله عليه وسلم- قَالَ « إِذَا مَاتَ الإِنْسَانُ انْقَطَعَ عَنْهُ عَمَلُهُ إِلاَّ مِنْ ثَلاَثَةٍ إِلاَّ مِنْ صَدَقَةٍ جَارِيَةٍ أَوْ عِلْمٍ يُنْتَفَعُ بِهِ أَوْ وَلَدٍ صَالِحٍ-

আবু হুরায়রা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত, রাসূলুল্লাহ (ﷺ) বলেছেন, মানুষ মৃত্যুবরণ করলে তার যাবতীয় আ'মাল বন্ধ হয়ে যায়, তবে ৩ টি আ'মাল বন্ধ হয় না- ১. সদকায়ে জারিয়া ২. এমন জ্ঞান-যার দ্বারা উপকৃত হওয়া যায় ৩. এমন নেক সন্তান- যে তার জন্য দো'আ করে [সহিহ মুসলিম:১৬৩১]

আল্লাহ তা'আলা আমাদের সন্তানদেরকে আলেম হিসেবে কবুল করুন, তাদের হকসমূহ যথাযথভাবে পালন করার তাওফীক দিন। আমীন!

# মাদরাসা শিক্ষার্থীদের খেদমতে কিছুকথা:

حَامِـدًا وَمُصَلِّيًا وَمُسَلِّمًا

কোটি শুকরিয়া মহান মনিবের দরবারে যিনি আমাদেরকে সৃষ্টি করে ক্বলমের সাহায্যে শিক্ষা দিয়েছেন এবং মুসলিম হিসেবে পরিচয় দানের সুযোগ করে দিয়েছেন। সালাত এবং সালাম সর্বশ্রেষ্ঠ মানুষ এবং সর্বশেষ নবী হযরত মোহাম্মদ (স:) এর প্রতি, ইলমে দ্বীনের জন্য যুগযুগ ধরে খেদমত করে যাঁরা মহান প্রভুর সান্নিধ্যে চলে গেছেন তাদের জন্য জান্নাতুল ফিরদাউস, আর যাঁরা জীবিত থেকে এখনও নবুয়তী দায়িত্ব পালন করে চলেছেন তাদের সুস্বাস্থ্য এবং হায়াতে তাইয়্যিবাহ কামনা করছি, আমীন।

রাসুল (স.) বলেছেন: 'আল্লাহ তাআলা ইলম বান্দাদের থেকে উপড়ে নেয়ার মত করে উঠিয়ে নিবেন না বরং ওলামাদের মৃত্যুর মাধ্যমে উঠিয়ে নেবেন। এক পর্যায়ে যখন আর কোন আলেম অবশিষ্ট রাখবেন না তখন লোকেরা অজ্ঞ মূর্খদেরকে নিজেদের নেতা হিসাবে গ্রহণ করবে। তারা বিভিন্ন বিষয়ে জিজ্ঞাসিত হবে তখন তারা না জেনে ফতওয়া দেবে। ফলে নিজেরাও গোমরাহ হবে এবং অপরদেরকে গোমরাহ করবে। (বুখারী)

মোহাম্মদ (স.) সর্বশেষ নবী, তাঁর পরে আর কোন নবী-রাসুল আসবেন না। আর নবী-রাসুলদের অবর্তমানে ওরাসাতুল আম্বিয়া হিসেবে দ্বীনের প্রচার, প্রসার এবং সংরক্ষণ করার সম্পূর্ণ জিম্মাদারী অর্পিত হয় উম্মতের আলেম সমাজের উপর। বিংশ শতাব্দীতে জন্মগ্রহণ করে যেসকল হযরত ওলামায়ে কেরাম অক্লান্ত পরিশ্রম করে দ্বীনের খেদমত করেছেন তাদের প্রায় সকলেই আমাদেরকে নিঃস্ব-ইয়াতিম করে চলে গেছেন (আল্লাহ সকলকে জান্নাতুল ফিরদাউছ নসীব করুন)। আর যাঁরা জিবীত আছেন তাঁরা মহান রবের আহবানে সাড়া দেয়ার জন্য দিন-ক্ষণ গণনা করছেন। আল্লাহ সকলকে নেক হায়াত নসীব করুন, আমীন।

মানুষের জীবনে মৃত্যু অবধারিত, আমাদের সকলকে অবশ্যই একদিন মৃত্যু বরণ করতে হবে, তাতে আমাদের কিছুই করার নেই। কিন্তু আমাদের জন্য চরম অশনি সংকেত হল- বিদায়ী অথবা বিদায়ের পথে যাত্রী হযরত ওলামায়ে কেরামের সমতুল্য অথবা কাছাকাছি কোন আলেম তৈরী হচ্ছে না।

অপরদিকে আমাদের দেশের মাদরাসাসমূহে (বিশেষকরে আলিয়া মাদরাসায়) শিক্ষার্থীদের সংখ্যা প্রতিবছর জ্যামিতিক হারে কমে যাচ্ছে। বিশেষকরে উচ্চমাধ্যমিক তথা আলিমস্তর এবং ফাযিল-কামিলের অবস্থা অত্যন্ত নাজুক এবং আশংকাজনক।

দ্বীনী শিক্ষার বর্তমান দুর্ভিক্ষের যুগে দ্বীনের স্বার্থে একটি ইলমি মিশন শুরু করার আকাংখা এবং আগ্রহ আমার দীর্ঘ দিনের। জামাতবদ্ধভাবে কোন প্রচেষ্টা শুরু করতে না পারলেও আমার ব্যক্তিগত প্রচেষ্টাসমূহের প্রাথমিক ধাপ হিসেবে আরবী নোটগুলো সম্মানিত আহলে ইলমদের খেদমতে পেশ করতে পেরে মহান মনিবের দরবারে কৃতজ্ঞতা জানাচ্ছি, اَلْحَمْدُ لِلّٰهِ

* আলোচ্য বইটির লেখক একজন ক্ষুদে লিপিকার হওয়ায় গ্রন্থটিতে কিছু ভুল হওয়া অস্বাভাবিক নয়। যেকোন ভুলের বিষয়টি লেখক বরাবর জানালে সম্মানিত পাঠক সমাজের প্রতি চির কৃতজ্ঞ থাকবো।

## বর্তমান সামাজিক, রাজনৈতিক এবং আন্তর্জাতিক প্রতিকূল পরিস্থিতিতে সম্মানিত অভিভাবকগণ- যাঁরা নিজের কলিজার টুকরা আদরের সন্তানকে মাদরাসায় পড়তে দিয়ে কিছুটা হীনমন্যতায় ভুগছেন, তাঁদের খেদমতে:

১. অন্ততপক্ষে মাদরাসায় পড়ুয়া আপনার সন্তানটি আপনাকে বৃদ্ধাশ্রমে পাঠাবেনা।
২. ধুমপান অথবা মদ পান করে আপনার লক্ষ লক্ষ টাকা নষ্ট করবে না।
৩. নেশার টাকার জন্য বাড়ি-ঘরে আগুন এবং ঘরের আসবাবপত্র ভাংচুর করবে না এবং নেশাগ্রস্থ হয়ে পিতা-মাতার গায়ে হাত তুলবেনা (অথবা ঐশির ন্যায় পিতা-মাতাকে নিজ হাতে জবাই করবেনা)।
৪. রোযা-নামাজের জন্য তাকে তাকিদ করা লাগবেনা, বরং সেই আপনাকে রোযা-নামাজের তাকিদ দিবে।
৫. দাঁড়ি-মোচ সেভ (স্ট্যাইল) করে আপনার পকেটের টাকা কাটবে না।
৬. মৃত্যুর পরে সদকায়ে জারিয়ার একটি স্থায়ী ব্যবস্থাপনা।
৭. বিভিন্ন মাসয়ালা-মাসায়েল জিজ্ঞেস করার জন্য কাহারো কাছে যেতে হবেনা।
৮. আপনার মৃত্যুর পর আপনার সন্তান জানাযার নামাজ পড়াবে, কবরে নামবে, দাপন দিবে।
৯. আপনার সন্তানের বিরুদ্ধে মৌলবাদ, রাজাকার, আল-কায়েদা এবং যুদ্ধাপরাধীর মিথ্যা অভিযোগ থাকতে পারে- তবে ঘুষখোর, মদখোর, চাঁদাবাজি, টেন্ডারবাজি, ইভটিজার এবং অবৈধ অস্ত্র মওজুদ, চোরাচালানি এবং মানবপাচারের কোন অভিযোগ কেউ প্রমাণ করতে পারবেনা- যাহা আপনার জন্য আল্লাহর পক্ষ থেকে বড় নিয়ামত।
১০. হাশরের ময়দানে আপনাকে সুউজ্জ্বল মুকুট পরানো হবে, যাহা দেখে নবী-রাসুল এবং শহীদগণ পর্যাপ্ত ঈর্ষা করবে।

**উৎসর্গ:** আমাদের গর্বিত সলফে সালেহিনগণ- যাঁরা আমাদের প্রেরণার উৎস এবং ই'লমে দ্বীনের প্রচার ও প্রসারে যুগযুগ ধরে খেদমত করে আপন প্রভুর সান্নিধ্যে চলে গেছেন, **দু'আ কামনায়: মোহাম্মদ ইব্রাহিম খলিল**

# পরীক্ষাকালিন সময় এবং পরীক্ষার হলে শিক্ষার্থীদের অবশ্যই পালনীয় বিষয়সমূহ:

- পরীক্ষাকালীন সময়ে পাঁচ ওয়াক্ত নামায যথাসময়ে আদায় করবেন এবং সকল গুণাহ থেকে বেঁচে থাকবেন।
- ফরয-ওয়াজিবগুলো মেনে চলার পাশাপাশি কিছু কিছু দান সদকা এবং নফল ইবাদত করার চেষ্টা করবেন।
- পরীক্ষাকালীন সময়ে গোসল, ঘুম এবং নাস্তা পরিমিত ও যথাসময়ে গ্রহণ করবেন।
- যেকোন দুর্ঘটনা এড়িয়ে চলার সুবিধার্থে পরীক্ষাকালিন সময়ে সিঁড়ি দিয়ে উঠা-নামা, গাড়িতে উঠা-নামা, বাথরুমে যাওয়া, সাইকেল চালানো এবং খেলাধুলা অত্যন্ত সতর্কতার সহিত করবেন।
- যেকোন Accident এড়িয়ে চলার সুবিধার্থে পরীক্ষা শুরুর অন্তত এক সপ্তাহ আগ থেকে খেলাধুলা কমিয়ে দিবেন। কারণ খেলাধুলার সময় যেকোন দুর্ঘটনা দেখা দিতে পারে।
- পরীক্ষার আগের রাতে দীর্ঘ সময় জেগে থাকার অভ্যাস পরিহার করবেন, এতে পরীক্ষার হলে অশ্বস্তি, অশান্তি এবং মাথা ব্যথাসহ যেকোন অসুস্থতা দেখা দিতে পারে।
- প্রতি পরীক্ষার আগের রাত্রে পড়া শুরু করার আগে অবশ্যই পরবর্তী দিনের বিষয় রুটিন দেখে নিশ্চিত হবেন।
- পরীক্ষাকালে পড়ার সময় হাতে একটি কলম এবং রাফ কাগজ সামনে রেখে গুরুত্বপূর্ণ তথ্যগুলো মুখস্থ লিখবেন।
- পরীক্ষার হলে অবশ্যই শতভাগ কালো কালির কলম ব্যবহার করবেন, লাল কালির কলম ব্যবহার দোষনীয়।
- পরীক্ষার হলে মোবাইল ফোন বহন করা সম্পূর্ণ বেআইনী ।
- পড়ার সময় গুরুত্বপূর্ণ তথ্যসম্বলিত পৃষ্ঠাগুলো নিদর্শন দিয়ে রাখবেন এবং বেশীবেশী অনুশীলন করবেন।
- পরীক্ষার ১০ দিন আগে একটি ফাইল, একটি স্কেল ক্রয় এবং অন্তত দশটি কলম চালু করে রাখবেন।
- পরীক্ষাকালীন সময়ের আগে-পরে কোন কাজে তাড়াহুড়া করবেন না।
- অশালিন, অভদ্র এবং অরুচিকর পোশাক পরিধান করে আসবেন না। এতে আপনার ব্যাপারে কক্ষ পরিদর্শকের মন্দ ধারণার সৃষ্টি হবে।
- প্রবেশপত্র এবং রেজিস্ট্রেশন কার্ড হাতে পৌঁছার সাথে সাথেই দুই সেট ফটোকপি বাসার নিরাপদ জায়গায় রাখবেন। (সম্ভব হলে একসেট কালার ফটোকপি করে রাখবেন)।
- একাধিক চালু কলম, প্রবেশপত্র, রেজিস্ট্রেশন কার্ড, স্কেল, স্টেফলার, পিন, কালার প্যান, ক্যালকুলেটার, হাত ঘড়ি, পানির বোতল এবং একটি মিনি টিস্যুর প্যাকেট ঠাণ্ডা মাথায় ব্যাগে ঢুকিয়ে নিন।
- পরীক্ষার হলের উদ্দেশ্যে বাসা থেকে বের হবার আগে ফাইলটা আরো একবার চেক করে নিন।
- পরীক্ষার উদ্দেশ্যে বাসা থেকে বের হবার সময় আব্বা-আম্মা এবং সকল মুরুব্বীদেরকে সালাম করে বের হবেন।
- ওযু করে হলে প্রবেশ এবং বাসা থেকে বের হবার পূর্বে দুই রাকাত নামাজ পড়ার বিষয়ে ভুল করবেন না।
- প্রথম দিন একঘন্টা আগে এবং বাকী দিনগুলোতে অন্তত ৩০ মিনিট পূর্বে পরীক্ষা কেন্দ্রে উপস্থিত হবেন।
- তিন ঘন্টার আগে যেন হল থেকে বের হওয়া না লাগে সে প্রস্তুতি নিয়ে হলে প্রবেশ করুন।
- সম্ভব হলে কানের গোড়ায় কলম রাখার বিষয়ে ধর্মীয় দিকগুলো আ'মল করবেন।
- পরীক্ষা শুরুর আগে হলে চুপচাপ-ঠাণ্ডা মাথায় বসে থাকবেন (বিভিন্ন দু'আ, দুরূদ পড়ার বিষয়ে ভুল করবেন না)।
- উত্তর পত্রের চার পাশে কমপক্ষে হাফ ইঞ্চি এবং সর্বোচ্চ এক ইঞ্চি পরিমাণ জায়গা রেখে মার্জিন করবেন।
- নাম, রোল নং, রেজিস্ট্রেশন নং, বিষয় কোড ইত্যাদি তথ্যগুলো ঠাণ্ডা মাথায়, সতর্কতার সাথে পূরণ করবেন।
- তথ্যগত কোন ভুল হলে নির্ভয়ে কক্ষ পরিদর্শককে অবহিত করুন।
- **"এখান থেকে লেখা শুরু করতে হবে"** এ নির্দেশনা অবশ্যই অনুসরন করবেন।
- লেখার শুরুতে بِسْمِ اللهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ এবং السَّعْيُ مِنِّيْ وَالْإِتْمَامُ مِنَ اللهِ লিখতে ভুল করবেন না।
- ইংরেজি প্রশ্ন নং গুলো Answer to the Question No:এবং আরবিগুলো .اَلْاِجَابَةُ عَنِ السُّوَالْ লিখবেন।
- প্রশ্নপত্র হাতে পাওয়ার সাথে সাথে বিসমিল্লাহ পড়ে পুরো প্রশ্নের উপর একবার নজর বুলাবেন।
- আপনার সবচেয়ে ভালো মুখস্থ আছে এমন প্রশ্নটির উত্তর দিয়ে প্রথমে লেখা শুরু করবেন।
- প্রশ্নের ধারাবাহিকতা রক্ষা এবং সংযুক্ত ছোট প্রশ্নগুলো একত্রে লিখতে চেষ্টা করবেন।
- অস্পষ্ট প্রশ্নগুলো বুঝার ক্ষেত্রে নির্ভয়ে কক্ষ পরিদর্শকের সহযোগিতা নিবেন।
- অনেক বেশী ছোট অথবা অনেক বেশী বড় অক্ষরের লেখা দোষনীয়। মধ্যমপন্থা অবলম্বন করে লিখবেন।
- কোন প্রশ্ন ভুলে গেলে মনে মনে দুরূদ পাঠ করে স্মরণ করার চেষ্টা করবে।
- পরীক্ষায় ১০০% উত্তর প্রদানের ব্যাপারে সজাগ থাকুন, কিছুতেই নাম্বার ছেড়ে আসবেন না।
- কোন প্রশ্নের উত্তর না পারলে ধারণা করে একটু লিখে দিন। এতে পরীক্ষক নাম্বার দেয়ার সুযোগ পাবেন।
- তবে মনগড়া, অনর্থক এবং গল্প-কাহিনী লেখা থেকে বিরত থাকবেন। এতে পরীক্ষক মারাত্মকভাবে ক্ষুব্ধ হন।
- পরীক্ষার্থীদের অন্যায় সহযোগিতা করা থেকে বিরত থাকুন।
- পরস্পর কথা বলা, বিশৃংখলা, পিছনে তাকানো, অন্যকে ডিস্টার্ব করা, অন্যের খাতা দেখা থেকে বিরত থাকবেন।
- হল পরিদর্শক অথবা পাশের পরীক্ষার্থীকে ডিস্টার্ব করবেননা, এতে আপনার ব্যাপার হল পরিদর্শকের খারাপ ধারণা সৃষ্টি হবে।
- আপনার খাতায় কক্ষ পরিদর্শকের স্বাক্ষর নিশ্চিত করবেন। কক্ষ পরিদর্শকের সাথে ভালো-ভদ্র আচরন করবেন।

- স্বাক্ষরবিহীন কোন অতিরিক্ত উত্তরপত্রে লিখবেন না।
- কভার পেজ ভাঁজ করা, উত্তরপত্রে অনর্থক কিছু লেখালেখি করা থেকে বিরত থাকবেন।
- সকল ভুল এক টানে কেটে দিতে হবে, অধিক কাটাকাটি বর্জন করবেন।
- একটি প্রশ্ন শেষ হওয়ার পর অন্তত দুই লাইন পরিমাণ জায়গা খালি রেখে পরবর্তী প্রশ্ন লেখা শুরু করবেন।
- পৃষ্ঠার অর্ধেক পরিমাণে এসে কোন প্রশ্নের উত্তর লেখা শেষ হলে উক্ত পৃষ্ঠায় আর কোন নতুন প্রশ্ন লেখা শুরু না করে পরবর্তী পৃষ্ঠা থেকে শুরু করবেন।
- কিছুতেই এক পৃষ্ঠায় প্রশ্ন নং অথবা পয়েন্ট লিখে পরবর্তী পৃষ্ঠা থেকে লেখা শুরু করবেন না
- পয়েন্ট আকারের লেখাগুলো পাশাপাশি না লিখে উপর-নিচ করে লিখবেন। এতে আপনার লেখার পরিমাণ এবং সৌন্দর্য বৃদ্ধি পাবে।
- খাতা জমা দেয়ার আগে ১০০% উত্তর হয়েছে কিনা তাহা নিশ্চিত হবেন।
- পূর্ণ সময় হলে থাকতে অভ্যাস করুন।
- ১৫ মিনিট বাকী থাকতেই কাগজ রিভিশন শুরু করবেন। লুজ পেপারগুলোর সিরিয়াল বারবার নিশ্চিত হবেন।
- লুজ পেপারগুলোর ক্রমিক নং লিখা এবং বৃত্ত ভরাটের বিষয়ে খেয়াল রাখবেন।
- কাগজের মাঝখানে ভুলে কোন পৃষ্ঠা খালি থাকলে দুই টানে কেটে দিবেন।
- সকল পয়েন্টগুলো রঙ্গিন কালির কলম দিয়ে কালার করে দিতে চেষ্টা করবেন (লাল কালির কলম দিয়ে নয়)।
- সকল পরীক্ষা শেষে অবসর সময়টা ব্যক্তিগত মানোন্নয়নে কাজে লাগাবেন এবং আল্লাহর দরবারে দু'আ করবেন।

## ভালো ছাত্র হওয়ার জন্য অবশ্যই অনুসরনীয় গুণাবলীসমূহ:

**STUDENT:** S= Study, T= Tendency, U=Unity, D=Discipline, E=Energy, N=Natural, T=Teaching.

(উন্নত জীবন গঠনের জন্য রুটিন মাফিক চলার বিকল্প নেই)

১. একজন ভালো ছাত্র কিছুতেই সামান্যটুকু সময়ও নষ্ট করবে না।
২. পাঁচ ওয়াক্ত নামায যথাসময়ে আদায় করবে। কোন কারণে এক ওয়াক্ত নামাজ ছুটে গেলে তাহা কাযা করে নিবে।
৩. প্রতিদিন ক্লাসে যথাসময়ে উপস্থিত হবে। কিছুতেই অনুপস্থিত থাকবে না।
৪. শুরু থেকে শেষ পর্যন্ত সকল ঘন্টাগুলো শেষ না করে শ্রেণি কক্ষ ত্যাগ করবে না। হউক সহজ বিষয় অথবা কঠিন বিষয়।
৫. শিক্ষক পড়া ধরবেন কি ধরবেন না তাহা বিবেচনা না করে প্রতিদিনের সকল বাড়ীর কাজ অবশ্যই সম্পন্ন করে আসবে (গণিত থেকে শুরু করে কৃষি শিক্ষাসহ সকল পিরিয়ড)।
৬. শ্রেণি কক্ষে শিক্ষক আসার ফাকে ফাকে পড়া কিতাব অধ্যয়ন করবে এবং হাতের লিখা সুন্দর করার চেষ্টা করবে।
৭. দুপুরের খাবারের পর অবশ্যই এক ঘন্টা ঘুমাবে। কিছুতেই ভুল করা যাবে না।
৮. যেদিন ক্লাস থাকবে না অথবা হাফ-ডে ক্লাস সেদিন দুপুর ১২ টায় অর্থাৎ জোহরের নামাজের আগে এক ঘন্টা ঘুমাবে। ঐদিন দুপুরে খাবারের পর আর ঘুমাবে না।
৯. আসরের নামাজের পর পড়তে কোন সমস্যা নেই, তবে মাগরিবের নামাজের ২০ মিনিটি পূর্ব থেকে সালাতুল মাগরিব পর্যন্ত একটু হাঁটাহাঁটি করা যেতে পারে।
১০. সালাতুল মাগরিবের পর পড়া শুরুর আগে একটু চা-নাস্তা খাওয়া আবশ্যক।
১১. পড়ার টেবিলে বসার আগে অবশ্যই ওযু করে বসবে।
১২. পড়ার টেবিলে পর্যাপ্ত খাবার পানি প্রস্তুত রাখবে।
১৩. অনেকক্ষণ পড়ার পর আর পড়তে মন না চাইলে লিখা শুরু করবে। আবার অনেকক্ষণ লিখার পর আর লিখতে মন না চাইলে পড়তে শুরু করবে। অত:পর বিশ্রাম করবে।
১৪. খাটে বসে পড়ার চেয়ে টেবিলে বসে পড়ার অভ্যাস করবে, তাতে সহজেই শুয়ে যাওয়ার মানসিকতা অনেকটা দূর হয়ে যাবে।
১৫. প্রতিদিন কমপক্ষে একপৃষ্ঠা করে আরবী, বাংলা এবং ইংরেজি হাতের লিখা লিখবে। কারণ যেকোন বিষয় একবার লিখা দশবার পড়ার সমান। আর ভালো ফলাফলের জন্য সুন্দর হাতের লিখা অতিব জরুরী।
১৬. প্রতিদিন সকাল বেলার পড়া কুরআন মাজিদ এবং সন্ধ্যার পড়া হাদীস শরীফ দিয়ে শুরু করবে।
১৭. ভোর রাতে (ফজরের ১/২ ঘন্টা আগে) উঠার চেষ্টা করতে হবে। ভোর রাতের এক ঘন্টার পড়া সন্ধ্যা রাতের ৩ ঘন্টা পড়ার সমান। প্রতিষ্ঠান ছুটির দিনসমূহে ভোর বেলা জাগার বিশেষ সুযোগ হিসেবে কাজে লাগাবে।
১৮. ফজরের নামাজের পর ঘুমানো সম্পূর্ণ হারাম। (ঘুম ত্যাগ করার জন্য সকালে গোসল, একটু হাঁটা, পানি পানকরা এবং মুড়ি খাওয়া যেতে পারে।
১৯. অবশ্যই অবশ্যই সকাল ৭/৮ টায় (নাস্তা গ্রহন করার আগে) গোসল সেরে নিবে। ইহার উপকারিতা সব কিছুর উপরে।

(মহান রাব্বুল আলামীন আমাদেরকে রুটিন মাফিক জীবন-যাপনের তাওফিক দিন, আমীন)।

## ❖ ছাত্র জীবন ধ্বংসকারী জিনিস ৩টি: গরম, নরম, শরম।

* **গরম:** গরম-গরম খাবার, তাজা তাজা খাবার, মুখরোচক খাবার, মাছ, মাংস, ডিম, দুধ না হলে চলে না।
* **নরম:** নরম বিছানা, সাজানো বিছানা, উন্নত বিছানা, শীতের সময় গরম এবং গরমের সময় ঠাণ্ডা বিছানা চাই।
* **শরম:** প্রশ্ন জিজ্ঞাসা করতে শরম, পুরান বই বহনে শরম, হুণ্ডা ছাড়া চলতে শরম, ইস্ত্রি ছাড়া জামা গায়ে দিতে শরম, কম দামী জামা পরিধানে শরম, শিক্ষককে কোন বিষয়ে প্রশ্ন করতে শরম, প্রতিষ্ঠানে হেঁটে আসতে শরম।

| ক্রম | নাহু অংশ | পৃষ্ঠা |
|---|---|---|

بسم الله الرحمن الرحيم

## (১) প্রশ্ন ঃ عِلْمُ النَّحْوِ কাকে বলে? উহার আলোচ্য বিষয় এবং উদ্দেশ্য লিখ।

❖**اَلْمُقَدَّمَةُ**❖: আরবী ভাষায় গভীর জ্ঞান অর্জন করার জন্য ইলমে নাহু সম্পর্কে বিস্তারিত জানা জরুরী। عِلْمُ النَّحْوِ সম্পর্কে আলোচ্য প্রশ্নের আলোকে বিস্তারিত আলোচনা করা হলো।

❖ **اَلنَّحْوُ لُغَةً (নাহুর আভিধানিক অর্থ)**: ❖

- اَلْقَصْدُ (অনুরূপ)
- اَلنَّوْعُ (প্রকার)

❖ **اَلنَّحْوُ اِصْطِلَاحًا (নাহুর পারিভাষিক সংজ্ঞা)**: ❖

যে শাস্ত্র পাঠ করলে আরবী শব্দের গঠন, ইরাব এবং একটির সাথে অপরটির সম্পর্কের অবস্থা জানা যায়, তাকে নাহু বলে।

قَالَ الصَّاحِبُ لِهَدَايَةِ النَّحْوِ :اَلنَّحْوُ عِلْمٌ بِأُصُوْلٍ يُعْرَفُ بِهَا اَحْوَالُ اَوَاخِرِ الْكَلِمِ الثَّلَاثِ مِنْ حَيْثُ الْاِعْرَابِ وَالْبِنَاءِ وَكَيْفِيَةُ التَّرْكِيْبِ بَعْضِهَا مَعْ بَعْضٍ–

- **নাহুর আলোচ্য বিষয়** (مَوْضُوْعُ لِعِلْمُ النَّحْوِ) :

ইলমে নাহুর আলোচ্য বিষয় হলো: كَلِمَةُ- كَلَامُ

مَوْضُوْعُهُ اَلْـكَلِمَةُ وَالْكَلَامُ

- **ইলমে নাহুর উদ্দেশ্য** (غَرْضُ لِعِلْمُ النَّحْوِ):

আরবী বাক্যকে প্রকাশ্য ভুল থেকে রক্ষা করা ।

صِيَانَةُ الذِّهْنِ عَنِ الخَطَاءِ اللَّفْظِيْ فِيْ كَلَامِ الْعَرَبِ–

❖**اَلْخَاتِمَةُ**❖: আরবী ভাষায় ইলমে নাহুর গুরুত্ব এবং প্রয়োজনীয়তা অপরিসীম।

## (২) প্রশ্ন ঃ كَلِمَةٌ কাকে বলে? তা কত প্রকার ও কী কী? প্রত্যেক প্রকারের উদাহরণ দাও।

❖**اَلْمُقَدَّمَةُ❖:** আরবী ব্যাকরণে কালিমার আলোচনা ব্যাপক। كَلِمَةٌ সম্পর্কে আলোচ্য প্রশ্নের আলোকে বিস্তারিত আলোচনা করা হলো।

❖ **اَلْكَلِمَةُ لُغَةً (কালেমার আভিধানিক অর্থ):**

- اَلطَّرْحُ (নিক্ষেপ করা)
- اَلْجَرْحُ (আঘাত করা)

❖ **اَلْكَلِمَةُ اِصْطِلَاحًا (কালেমার পারিভাষিক সংজ্ঞা):**

- হেদায়াতুন্নাহু গ্রন্থাকার বলেন: একক অর্থবোধক শব্দকে كَلِمَةٌ বা পদ বলে।

اَلْكَلِمَةُ لَفْظٌ وُضِعَ لِمَعْنًي مُفْرَدٍ-

- **كَلِمَةٌ এর প্রকারভেদ:** كَلِمَةٌ বা পদ তিন প্রকার: ১। اِسْمٌ ২। فِعْلٌ ৩। حَرْفٌ

وَهِيَ مُنْحَصِرَةٌ فِيْ ثَلَاثَةِ اَقْسَامٍ اِسْمٌ وَفِعْلٌ وَحَرْفٌ –

**১। اِسْمُ এর বিবরণ :** اِسْم এমন একটি كَلِمَةٌ বা পদকে বলে যা অতীত, বর্তমান ও ভবিষ্যত কালের সাথে মিলিত না হয়ে নিজের অর্থ প্রকাশ করতে পারে।
যেমন : قَلَمٌ - خُبْزٌ – صائم

قَالَ الصَّاحِبُ لِهَدَايَةِ النَّحْوِ :اَلْاِسْمُ كَلِمَةٌ تَدُلُّ عَلٰي مَعْنًي فِيْ نَفْسِهَا غَيْرُ مُقْتَرِنٍ بِاَحْدِ الْاَزْمِنَةِ الثَّلَاثَةِ – (**اَلْمَثَلُ:** زَيْدٌ )

**২। فِعْلُ এর বিবরণ :** فِعْلُ এমন একটি كَلِمَةٌ বা পদকে বলে যা নিজের অর্থ নিজে প্রকাশ করে এবং কোন এক কালের (সময়ের) সাথে মিল রাখে।

قَالَ الصَّاحِبُ لِهَدَايَةِ النَّحْوِ :اَلْفِعْلُ كَلِمَةٌ تَدُلُّ عَلٰي مَعْنًي فِيْ نَفْسِهَا دَلَالَةً مُقْتَرِنَةً بِزَمَانٍ ذَالِكَ الْمَعْنَي، (**اَلْمَثَلُ:** نَصَرَ )

**৩। حَرْفٌ এর পরিচয় :** حَرْفُ এমন كَلِمَةٌ বা পদকে বলে যা নিজের পূর্ণাঙ্গ অর্থ নিজে প্রকাশ করতে পারে না। যেমন : مِنْ – اِلَى – فِيْ

قَالَ الصَّاحِبُ لِهَدَايَةِ النَّحْوِ :اَلْحَرْفُ كَلِمَةٌ لَا تَدُلُّ عَلٰي مَعْنًي فِيْ نَفْسِهَا بَلْ تَدُلُّ عَلٰي مَعْنًي فِيْ غَيْرِهَا-
**اَلْمَثَلُ:** مِنْ، اِلَي

❖**اَلْخَاتِمَةُ❖:** বিস্তারিত আলোচনার মাধ্যমে আমরা জানতে পারলাম যে, আরবী ব্যাকরণে কালিমার গুরুত্ব এবং প্রয়োজনীয়তা অপরিসীম।

**(৩) প্রশ্ন ঃ كَلَامْ কাকে বলে? উহা কত প্রকার ও কী কী? প্রত্যেক প্রকারের উদাহরণ দাও।**

❖**اَلْمُقَدَّمَةُ**❖: আরবী ব্যাকরণে কালামের আলোচনা ব্যাপক। كَلَامْ সম্পর্কে আলোচ্য প্রশ্নের আলোকে বিস্তারিত আলোচনা করা হলো।

❖ **اَلْكَلَامُ لُغَةً** ❖ **(কালামের আভিধানিক অর্থ):**

১. اَلْجُمْلَةُ: বাক্য
২. اَلْوَعْظُ: আদেশ
৩. اَلْخُطْبَةُ: বক্তব্য

❖ **اَلْكَلامُ اِصْطِلَاحًا** ❖ **(কালামের পারিভাষিক সংজ্ঞা):**

كَلَامْ ঐ শব্দ যাহা কমপক্ষে দুইটি পদকে অন্তর্ভূক্ত করে। كَلَامْ কে جُمْلَةُ ও বলা হয়।

قَالَ الصَّاحِبُ لِهَدَايَةِ النَّحْوِ: اَلْكَلَامُ لَفْظٌ تَضَمَّنَ كَلِمَتَيْنِ بِالاِسْنَادِ۔

❖**اَقْسَامُ الْكَلَامِ**❖ **কালামের প্রকারভেদ:**

كَلَامْ তথা جُمْلَةٌ মোট দুই প্রকার:

**১. جُمْلَةٌ اِسْمِيَّةٌ**

দুইটি إِسْمٌ এর দ্বারা গঠিত বাক্যকে جُمْلَةٌ اِسْمِيَّةٌ বলা হয়।

যেমনঃ زَيدٌ قَائمٌ

**২. جُمْلَةٌ فِعْلِيَةٌ**

একটি إِسْمٌ এবং একটি فِعْل এর দ্বারা গঠিত বাক্যকে جُمْلَةٌ فِعْلِيَّةٌ বলা হয়।

যেমনঃ قَامَ زَيدٌ

❖**اَلْخَاتِمَةُ**❖: বিস্তারিত আলোচনার মাধ্যমে আমরা জানতে পারলাম যে, আরবী ব্যাকরণে কালামের গুরুত্ব এবং প্রয়োজনীয়তা অপরিসীম।

## (৪) প্রশ্ন ঃ اِعْرَابْ কাকে বলে? اِعْرَابْ কত প্রকার ও কী কী? প্রত্যেক প্রকারের উদাহরণ দাও।

❖**اَلْمُقَدَّمَةُ**: আরবী ব্যাকরণে اِعْرَابْ এর আলোচনা ব্যাপক। اِعْرَابْ সম্পর্কে আলোচ্য প্রশ্নের আলোকে বিস্তারিত আলোচনা করা হলো।

❖ **اَلْاِعْرَابُ لُغَةً (ই'রাবের আভিধানিক অর্থ):**

- اَلْعَلَامَةُ- (নিদর্শন)
- اَلْآثَارُ- (প্রভাব)

❖ **اَلْاِعْرَابُ اِصْطِلَاحًا (ই'রাবের পারিভাষিক সংজ্ঞা):**

যে নিদর্শন দ্বারা আরবী শব্দের শেষ অক্ষর পরিবর্তন হয় তাকে ই'রাব বলা হয়।

قَالَ الصَّاحِبُ لِهِدَايَةِ النَّحْوِ :اَلْاِعْرَابُ مَا بِهِ يَخْتَلِفُ اٰخِرُ الْمُعْرَبْ-

যেমন- হরকত চিহ্ন: পেশ, যবর ও জের

অব্যয় স্বরচিহ্ন, যেমন: الف- واو এবং ياء

❖ **إِعْرَابْ ই'রাবের প্রকারভেদঃ**

এ'রাব দুই ভাগে বিভক্ত।

১. **إِعْرَابُ بِالْحَرَكَةِ** পেশ, যবর, জের। যেমন ঃ

جَاءَ نِيْ زَيْدٌ- رَاَيْتُ زَيْدًا- مَرَرْتُ بِزَيْدٍ-

২. **إِعْرَابُ بِالْحُرُوْفِ** ওয়াও, আলিফ এবং ইয়া। যেমন ঃ

جَاءَ نِيْ اَخُوْكَ- رَاَيْتُ اَخَاكَ - مَرَرْتُ بِاَخِيْكَ –

❖ **(مَحَلُّ اِعْرَابْ) এ'রাবের স্থানঃ**

إسم এর শেষ অক্ষর إعراب এর স্থান।

- প্রত্যেকটির উদাহরণ, যেমন ঃ جَاءَ نِيْ زَيْدٌ- رَاَيْتُ زَيْدًا- مَرَرْتُ بِزَيْدٍ

❖ **আমেল (عَامِلْ) কাকে বলে?**

যার কারণে রফা, নছব এবং জর হইয়া থাকে।

❖ **বি:দ্র:** আরবী ভাষায় اِسْمُ مُتَمَكِّنُ ও فِعْلُ مُضَارِعْ ছাড়া অন্য কিছু মো'রাব হয় না।

❖**اَلْخَاتِمَةُ**: বিস্তারিত আলোচনার মাধ্যমে আমরা জানতে পারলাম যে, আরবী ব্যাকরণে إِعْرَاب এর গুরুত্ব এবং প্রয়োজনীয়তা অপরিসীম।

**(৫) প্রশ্ন ঃ اِسْمُ مُعْرَبْ কাকে বলে? উদাহরণসহ উহার হুকুম লিখ।**

❖**اَلْمُقَدَّمَةُ:** আরবী ব্যাকরণে اِسْمُ مُعْرَبْ এর আলোচনা ব্যাপক। اِسْمُ مُعْرَبْ সম্পর্কে আলোচ্য প্রশ্নের আলোকে বিস্তারিত আলোচনা করা হলো।

☒ **اَلْمُعْرَبُ لُغَةً (মুরাবের আভিধানিক অর্থ):**

১. اَلْاِبَانَةُ – প্রকাশ করা

২. اَلْاِظْهَارُ - স্পষ্ট করা

☒ **اَلْمُعْرَبُ اِصْطِلَاحًا (ইসমু মুরাবের পারিভাষিক অর্থ):**

ইসমে মু'রাব (পরিবর্তনশীল পদ): প্রত্যেক ঐ اِسْمُ কে বলে যাহা অন্যের সহিত যুক্ত হইবে কিন্তু مَبْنِي اَصَلْ এর সহিত সাদৃশ্য রাখিবে না।

- **مَبْنِي اَصَلْ মোট ৩টি:** হরফ, আমরে হাজের মা'রূফ এবং মাজী।

قَالَ الصَّاحِبُ لِهَدَايَةِ النَّحْوِ : وَهُوَ كُلُّ اِسْمٍ رُكِّبَ مَعَ غَيْرِهِ وَلَايَشْبَهُ مَبْنِيَ الْاَصْلِ-

❖ **উদাহরণ:** قَامَ زَيدٌ - বাক্যে قَامَ শব্দটি اِسْمُ مُعْرَبُ

❖ **ইসমে মো'রাবের حُكْمُ الْمُعْرَبِ বা বিধানাবলীঃ**

**حُكْمُ الْمَعْرَبِ:** اَنْ يَّخْتَلِفَ اَخِرُهُ بِاخْتِلَافِ الْعَوَامِلِ اِخْتِلَافًا لَفْظِيًّا وَتَقْدِيْرًا –

❖ আ'মেল এর পরিবর্তনের দরুন إسمِ مُعْرَبْ এর শেষাক্ষরের إعْرَابُ পরিবর্তন হয়।

❖ শব্দগত পরিবর্তন হইবে। جَاءَ نِيْ زَيْدٌ- رَايْتُ زَيْدًا- مَرَرْتُ بِزَيْدٍ-

❖ অথবা উহ্য হিসাবে হইবে। – جَاءَ نِيْ مُوْسٰي- رَايْتُ مُوْسٰي - مَرَرْتُ بِمُوْسٰي –

❖**اَلْخَاتِمَةُ:** বিস্তারিত আলোচনার মাধ্যমে আমরা জানতে পারলাম যে, আরবী ব্যাকরণে ইসমে মুরাবের গুরুত্ব এবং প্রয়োজনীয়তা অপরিসীম।

**(৬) প্রশ্ন ঃ اِسْمُ الْمُعْرَب কত প্রকার ও কী কী? প্রত্যেক প্রকারের উদাহরণ দাও।**

❖**اَلْمُقَدَّمَةُ:** আরবী ব্যাকরণে اِسْمُ مُعْرَبْ এর আলোচনা ব্যাপক। اِسْمُ مُعْرَبْ সম্পর্কে আলোচ্য প্রশ্নের আলোকে বিস্তারিত আলোচনা করা হলো।

**اَقْسَامُ لِاسْمِ الْمُعْرَب (ইসমে মুরাবের প্রকারভেদ):**

❖ ইরাব গ্রহণের দিক থেকে اِسْمُ দুই প্রকার :

১. مُنْصَرِفْ পরিবর্তনীয়

২. غَيْرُ مُنْصَرِفْ অপরিবর্তনীয়

* **مُنْصَرِفْ : মুনছারেফের পরিচয়:** إسْمُ مُنْصَرِفْ সেই ইসম যাহাতে أَسْبَابُ تِسْعَةٍ অর্থাৎ নয় সবব-এর মধ্য হইতে দুইটি سَبَبُ অথবা দুইটি سَبَبُ এর সমকক্ষ একটি سَبَبْ পাওয়া যাইবে না, ইহাকে إسْمُ مُتَمَكِّنْ ও বলা হয়।

- যেমন ঃ زَيْدٌ

وَهُوَ مَا لَيْسَ فِيْهِ سَبَبَانِ اَوْ وَاحِدٌ يَقُوْمُ مَقَامَهُمَا مِنَ الْاَسْبَابِ التِّسْعَةِ (كَزَيْدٍ)

* **حُكْمُ الْمُنْصَرِفِ:** اَنْ يَّدْخُلُهُ الْحَرَكَاتُ الثَّلَاثُ مَعَ التَّنْوِيْنِ _

* **غَيْرُ مُنْصَرِفْ গায়রু মুনছারেফের পরিচয়:** إسْمُ غُيْرُ مُنْصَرِفْ সেই ইসম যাহাতে أَسْبَابُ تِسْعَةٌ অর্থাৎ নয় সবব-এর মধ্য হইতে দুইটি سَبَبُ অথবা দুইটি سَبَبُ এর সমকক্ষ একটি سَبَبُ অর্থাৎ উপসর্গ পাওয়া যাবে, ইহাকে إسْمُ غَيْرُ مُتَمَكِّنْ ও বলা হয়।

❖ وَهُوَ مَا فِيْهِ سَبَبَانِ اَوْ وَاحِدٌ يَقُوْمُ مَقَامَهُمَا مِنَ الْاَسْبَابِ التِّسْعَةِ –

❖ যেমন - جَاءَ نِيْ عُمَرُ - رَايْتُ عُمَرَ - مَرَرْتُ بِعُمَرَ

**حُكْمُ لِغَيْرُ مُنْصَرِفْ:** لَايَدْخُلُهُ الْكَسْرَةُ وَالتَّنْوِيْنُ وَيَكُوْنُ فِيْ مَوْضَعِ الْجَرِّ مَفْتُوْحَةً اَبَدًا-

❖ **গায়রে মুনছারেফের নয় সবব নিম্নরূপ:**

عَدَلْ -وَصْفُ- تَأنِيْثُ -مَعْرِفَةُ- عُجْمَةُ - جَمْعُ -تَرْكِيْبُ -وَزْنُ فِعْلِ اَلِفُ وَنُوْنُ زَائِدَتَانِ

❖**اَلْخَاتِمَةُ:** বিস্তারিত আলোচনার মাধ্যমে আমরা জানতে পারলাম যে, আরবী ব্যাকরণে اِسْمُ مُعْرَبْ এর গুরুত্ব এবং প্রয়োজনীয়তা অপরিসীম।

## (৭) প্রশ্ন ঃ مُنْصَرِفْ কাকে বলে? উহার হুকুমগুলো উদাহরণসহ লিখ।

❖**اَلْمُقَدَّمَةُ**: আরবী ব্যাকরণে مُنْصَرِفْ এর আলোচনা ব্যাপক। مُنْصَرِفْ সম্পর্কে আলোচ্য প্রশ্নের আলোকে বিস্তারিত আলোচনা করা হলো।

☒ **اَلْمُنْصَرِفُ لُغَةً (মুনসারেফের আভিধানিক অর্থ):**

- اَلْتَّغَيُّرُ– পরিবর্তন করা।
- اَلتَّبْدِيْلُ– বদল করা।

☒ **اَلْمُنْصَرِفُ اِصْطِلَاحًا (মুনসারেফের পারিভাষিক অর্থ):**

হেদায়াতুন্নাহু গ্রন্থাকার বলেন: إِسْمُ مُنْصَرِفْ সেই ইসম যাহাতে أَسْبَابُ تِسْعَةٍ অর্থাৎ নয় সবব-এর মধ্য হইতে দুইটি سَبَبْ অথবা দুইটি سَبَبْ এর সমকক্ষ একটি سَبَبْ অর্থাৎ উপসর্গ পাওয়া যাইবে না, ইহাকে إِسْمُ مُتَمَكِّنْ ও বলা হয়।

- **যেমন** ঃ زَيْدٌ

قَالَ الصَّاحِبُ لِهَدَايَةِ النَّحْوِ: وَهُوَ مَا لَيْسَ فِيْهِ سَبَبَانِ اَوْ وَاحِدٌ يَقُوْمُ مَقَامَهُمَا مِنَ الْاَسْبَابِ التِّسْعَةِ-

❖ **حُكْمُ الْمُنْصَرِفِ (মুনসারিফের হুকুম)ঃ**

يَدْخُلُهُ الْحَرَكَاتُ الثَّلَاثُ مَعَ التَّنْوِيْنِ _

❖**اَلْخَاتِمَةُ**: বিস্তারিত আলোচনার মাধ্যমে আমরা জানতে পারলাম যে, আরবী ব্যাকরণে মুনসারিফের গুরুত্ব এবং প্রয়োজনীয়তা অপরিসীম।

## (০৮)প্রশ্ন ঃ غَيْرُ مُنْصَرِفْ কাকে বলে? উহার সববগুলো কী কী? উদাহরণসহ লিখ।

❖**اَلْمُقَدَّمَةُ**: আরবী ব্যাকরণে غَيْرُ مُنْصَرِفْ এর আলোচনা ব্যাপক। غَيْرُ مُنْصَرِفْ সম্পর্কে আলোচ্য প্রশ্নের আলোকে বিস্তারিত আলোচনা করা হলো।

☒ **اَلْمُنْصَرِفُ لُغَةً (মুনসারিফের আভিধানিক অর্থ):**

- اَلْتَّغَيُّرُ– পরিবর্তন করা।
- اَلتَّبْدِيْلُ– বদল করা।

☒ **غَيْرُ الْمُنْصَرِفِ اِصْطِلَاحًا (গায়রু মুনসারিফের পারিভাষিক অর্থ):**

হেদায়াতুন্নাহু গ্রন্থাকার বলেন: غَيْرُ مُنْصَرِفْ إِسْمُ সেই ইসম যাহাতে أَسْبَابُ تِسْعَةٍ অর্থাৎ নয় সবব-এর মধ্য হইতে দুইটি سَبَبْ অথবা দুইটি سَبَبْ এর সমকক্ষ একটি سَبَبْ অর্থাৎ উপসর্গ পাওয়া যাইবে, ইহাকে إِسْمُ غَيْرُ مُتَمَكِّنْ ও বলা হয়।

قَالَ الصَّاحِبُ لِهَدَايَةِ النَّحْوِ: وَهُوَ مَا فِيْهِ سَبَبَانِ اَوْ وَاحِدٌ يَقُوْمُ مَقَامَهُمَا مِنَ الْاَسْبَابِ التِّسْعَةِ -

❖ **حُكْمُ لغَيْرِ الْمُنْصَرِفِ (গায়রে মুনসারিফের হুকুম)ঃ**

اَنْ لَايَدْخُلُهُ الْكَسْرَةُ وَالتَّنْوِيْنُ وَيَكُوْنُ فِيْ مَوْضَعِ الْجَرِّ مَفْتُوْحَةً اَبَدًا-

❖ উদাহরণ: إِبْرَاهِيْمُ

❖ **اَسْبَابُ لغَيْرِ الْمُنْصَرِفِ (গায়রে মুনসারিফের ৯টি সবব)ঃ**

عَدْلُ- وَصْفُ - تَأنِيْثُ - مَعْرِفَةُ - عُجْمَةُ -جَمْعُ-
تَرْكِيْبُ -وَزْنُ فِعْلِ- أَلِفُ وَنُوْنُ زَائِدَتَانِ-

❖**اَلْخَاتِمَةُ**: বিস্তারিত আলোচনার মাধ্যমে আমরা জানতে পারলাম যে, আরবী ব্যাকরণে গায়রু মুনসারিফের গুরুত্ব এবং প্রয়োজনীয়তা অপরিসীম।

## (০৯) প্রশ্ন ঃ اِسْمُ غَيْرِ مُتَمَكِّنْ কাকে বলে? উহা কত প্রকার? উদাহরণসহ লিখ।

❖**اَلْمُقَدَّمَةُ:** আরবী ব্যাকরণে اِسْمُ غَيْرِ مُتَمَكِّنْ এর আলোচনা ব্যাপক। اِسْمُ غَيْرِ مُتَمَكِّنْ সম্পর্কে আলোচ্য প্রশ্নের আলোকে বিস্তারিত আলোচনা করা হলো।

### ⊠ اَلْمُتَمَكِّنُ لُغَةً (মুতামাক্কিনের আভিধানিক অর্থ):

- اَلْتَّغَيُّرُ– পরিবর্তন করা।
- اَلتَّبْدِيْلُ– বদল করা।

### ⊠ اِسْمُ غَيْرِ مُتَمَكِّنْ اِصْطِلَاحًا (গায়রু মুতামাক্কিনের পারিভাষিক অর্থ):

হেদায়াতুন্নাহু গ্রন্থাকার বলেন: إِسْمُ غَيْرُ مُتَمَكِّنْ সেই ইসম যাহাতে أَسْبَابُ تِسْعَةٍ অর্থাৎ নয় সবব-এর মধ্য হইতে দুইটি سَبَبْ অথবা দুইটি سَبَبْ এর সমকক্ষ একটি سَبَبْ অর্থাৎ উপসর্গ পাওয়া যাইবে, ইহাকে إِسْمُ غَيْرُ مُنْصَرِفْ ও বলা হয়।

### ❖ اَقْسَامُ لِغَيْرِ الْمُتَمَكِّنْ (গায়রু মুতামাক্কিনের প্রকার)ঃ

১. اَلْـمُـضْـمَرَاتُ -(সর্বনামসমূহ), যেমন: اَنَا، نَحْنُ
২. أَسْمَاءُ الإِشَارَةِ -(ইঙ্গিতসূচক বিশেষ্যসমূহ), যেমন: هَذَا، تِلْكَ
৩. أَسْمَاءُ الْمَوْصُولَاتِ-(সম্বন্ধসূচক বিশেষ্যসমূহ), যেমন: اَلَّذِيْ، اَلَّتِيْ
৪. أَسْمَاءُ الأَفْعَالِ -(ক্রিয়ার অর্থবোধক বিশেষ্যসমূহ), যেমন: هَيَّهَلْ، هَلُمَّ
৫. أَسْمَاءُ الأَصْواتِ -(ধ্বনিবাচক বিশেষ্যসমূহ), যেমন: يَخْ، بَخْ، غَاقْ
৬. أَسْمَاءُ الظُّرُوْفِ -(স্থান ও কালবাচক বিশেষ্যসমূহ), যেমন: اَمْسِ، غَدَا
৭. أَسْمَاءُ الْكِنَايَةِ- (ইঙ্গিতসূচক বিশেষ্যসমূহ), যেমন: كَمْ، كَذَا
৮. الْمُرَكَّبُ الْبِنَائِيْ -(সর্বনামসমূহ বিশেষ্যসমূহ), যেমন: اَحَدَ عَشَرَ- سِتَّةَ عَشَرْ

❖**اَلْخَاتِمَةُ:** বিস্তারিত আলোচনার মাধ্যমে আমরা জানতে পারলাম যে, আরবী ব্যাকরণে গায়রু মুতামাক্কিনের গুরুত্ব এবং প্রয়োজনীয়তা অপরিসীম।

## (১০) প্রশ্ন ঃ مَبْنِيْ কাকে বলে? উহা কত প্রকার ও কী কী? প্রত্যেকটির উদাহরণ দাও।

❖**اَلْمُقَدَّمَةُ**❖: আরবী ব্যাকরণে مَبْنِيْ এর আলোচনা ব্যাপক। مَبْنِيْ সম্পর্কে আলোচ্য প্রশ্নের আলোকে বিস্তারিত আলোচনা করা হলো।

❖ **اَلْمَبْنِيْ لُغَةً** ❖ **(মাবনির আভিধানিক অর্থ):**

১. اَلْمِدَادُ: খুঁটি

২. اَلْبِنَاءُ: ভিত্তি

❖ **اَلْمَبْنِيْ اِصْطِلَاحًا** ❖ **(মাবনির পারিভাষিক সংজ্ঞা):**

মাবনী এমন একটি إسم যাহা অন্য কোন إسم এর সহিত সংযুক্ত হয় না।

قَالَ الصَّاحِبُ لِهَدَايَةِ النَّحْوِ: وَهُوَ الَّذِيْ يُتْرَكُ عَلٰي بِنَائِهِ —

- যেমন- ثلاثة -اثنان -واحد -ت -ب ইত্যাদি।

❖**مَبْنِي এর হুকুম**: আ'মেল পরিবর্তন হইলেও উহার শেষের اِعْرَابْ পরিবর্তন হয় না। মাবনী এর হরকতকে যথাক্রমে ضُمَّةٌ- فَتْحَةٌ- كَسْرَةٌ বলা হয়, আর سُكُوْنُ কে وَقْفُ বলা হয়।

❖ **اَقْسَامُ الْمَبْنِيْ** ❖ (মাবনীর প্রকার):

মাবনী মোট দুই প্রকার:

১. **اَصْلُ الْمَبْنِيْ** (আসল মাবনী)

২. **مُشَبَّهْ مَبْنِيْ** (মাবনীর অনুরূপ)

❖ **اَصْلُ الْمَبْنِيْ** ❖ **(আসল মাবনী) দুই প্রকার:**

- **فِعْل** থেকে- দুই প্রকার:

١. فِعْلُ مَاضِيْ- ٢. اَمْرُ حَاضِرْ مَعْرُوفْ

- **حرف** থেকে- সকল প্রকার হরফ: جَمِيْعُ حُرُوفْ

❖**مُشَبَّهْ مَبْنِيْ** ❖ **(মাবনীর অনুরূপ) আট প্রকার,** যেগুলো কেবল ইসম থেকে ব্যবহৃত হবে। مُشَبَّهْ مَبْنِيْ মোট ৮ প্রকার:

اَلْمُضْمَرَاتُ- أَسْمَاءُ الإشَارَةِ -أَسْمَاءُ الْمَوْصُولَاتِ- أَسْمَاءُ الأَفْعَالِ-

أَسْمَاءُ الأَصْواتِ - أَسْمَاءُ الظُّرُوْفِ -أَسْمَاءُ الْكِنَايَةِ- الْمُرَكَّبُ الْبِنَائِيْ-

❖**اَلْخَاتِمَةُ**❖: বিস্তারিত আলোচনার মাধ্যমে আমরা জানতে পারলাম যে, আরবী ব্যাকরণে ইসমে مَبْنِيْ এর গুরুত্ব এবং প্রয়োজনীয়তা অপরিসীম।

## (১১) প্রশ্ন ঃ اَسْمَاءُ الْمَنْصُوْبَاتِ এর প্রকারসমূহ উদাহরণসহ লিখ।

❖**اَلْمُقَدَّمَةُ:** আরবী ব্যাকরণে اَسْمَاءُ الْمَنْصُوْبَاتِ এর আলোচনা ব্যাপক। اَسْمَاءُ الْمَنْصُوْبَاتِ সম্পর্কে আলোচ্য প্রশ্নের আলোকে বিস্তারিত আলোচনা করা হলো।

### ⊠ اَسْمَاءُ الْمَنْصُوْبَاتِ (اَسْمَاءُ الْمَنْصُوْبَاتِ এর সংজ্ঞা):

হেদায়াতুন্নাহু গ্রন্থাকার বলেন: নসবের (যবর) হালতে ব্যবহৃত সকল ইসিমকে اَسْمَاءُ الْمَنْصُوْبَاتِ বলে।

قَالَ الصَّاحِبُ لِهَدَايَةِ النَّحْوِ: هي اَلْاَسْمَاءُ اَلَّتِيْ تُسْتَعْمَلُ عَلٰي حَالَةِ النَّصْبِ-

- **اَقْسَامُ الْمَنْصُوْبَاتِ: মানসুবাতের প্রকারসমূহ**

১. مَفْعُوْلُ مُطْلَقْ: যেমন- نَصَرَ زَيْدٌ نَصْرًا

২. مَفْعُوْلُ بِهِ: যেমন- نَصَرَ زَيْدٌ خَالِدًا

৩. مَفْعُوْلُ فِيْهِ : যেমন- صُمْتُ شَهْرًا

৪. مَفْعُوْلُ لَهُ : যেমন- ضَرَبْتُهُ تَادِيْبًا

৫. مَفْعُوْلُ مَعَهُ: যেমন- جَاءَ الْبَرْدُ وَالْجُبَّاتِ

৬. حَالْ: যেমন- جَاءَنِيْ زَيْدٌ رَاكِبًا

৭. تَمِيزْ: যেমন- عِنْدِيْ عِشْرُوْنَ دِرْهَمًا

৮. مُسْتَثْنٰي : যেমন- جَاءَنِيْ الْقَوْمُ اِلَّا زَيْدًا

৯. اسمُ إِنَّ وَاَخْوَاتِهَا: যেমন- اِنَّ اللهَ عَلِيْمٌ

১০. خَبْرِ كَانَ وَاَخْوَاتِهَا : যেমন- كَانَ اللهُ عَلِيْمًا

১১. خَبْرِ مَا وَ لَا الْمُشَبَّهَتَيْنِ بِلَيْسَ : যেমন- مَا زَيْدٌ قَائِمًا

১২. اسْمِ لَا اَلَّتِيْ لِنَفِيِ الْجِنْسِ: যেমন- لَا طَالِبًا حَاضِرٌ

১৩. خَبْرِ لَما اَلَّتِيْ لِنَفِيِ الْجِنْسِ: যেমন- لَا طَالِبًا حَاضِرٌ

১৪. خَبْرِ كَادَ وَاَخْوَاتِهَا : যেমন- كَادَ اللهُ عَلِيْمًا

❖**اَلْخَاتِمَةُ:** বিস্তারিত আলোচনার মাধ্যমে আমরা জানতে পারলাম যে, আরবী ব্যাকরণে ইসমে মানসুবাতের গুরুত্ব এবং প্রয়োজনীয়তা অপরিসীম।

## (১২) প্রশ্ন ঃ مَفْعُوْلُ مُطْلَقْ কাকে বলে? উহা কত প্রকার ও কী কী? উদাহরণসহ লিখ।

❖**اَلْمُقَدَّمَةُ:** আরবী ব্যাকরণে مَفْعُوْلُ مُطْلَقْ এর আলোচনা ব্যাপক। مَفْعُوْلُ مُطْلَقْ সম্পর্কে আলোচ্য প্রশ্নের আলোকে বিস্তারিত আলোচনা করা হলো।

☒ **اَلْمَفْعُوْلُ لُغَةً (মাফউলের আভিধানিক অর্থ):**

- مَعْمُوْلُ–কৃত/সম্পাদিত কাজ।
- اَلْمَوْقُوْعُ–পতিত।

☒ **مَفْعُوْلُ مُطْلَقْ اِصْطِلَاحًا (মাফউলু মুতলাকের পারিভাষিক সংজ্ঞা):**

উহা এমন একটি مَصْدَرْ যাহা উহার পূর্বে বর্ণিত فِعْلُ এর অর্থে ব্যবহৃত হয়।

قَالَ الصَّاحِبُ لِهِدَايَةِ النَّحْوِ: هُوَ مَصْدَرٌ بِمَعْنَي فِعْلٍ مَذْكُوْرٍ قَبْلَهُ-

- যেমন- نَصَرَ زَيْدٌ نَصْرًا

❖ **مَفْعُوْلُ مُطْلَقْ তিন প্রকার:**

১. اَلتَّاكِيْدُ: (দৃঢ়তা বাচক), যেমন:

نَصَرْتُ نَصْرًا

২.اَلنَّوْعُ ( শ্রেণি বাচক), যেমন:

جَلَسْتُ جِلْسَةَ الْقَارِيْ

৩.اَلْعَدَدُ (সংখ্যা বাচক), যেমন:

جَلَسْتُ جَلْسَةً اَوْجَلْسَتَيْنِ اَوْجَلْسَاتٍ

❖**اَلْخَاتِمَةُ:** বিস্তারিত আলোচনার মাধ্যমে আমরা জানতে পারলাম যে, আরবী ব্যাকরণে মাফউলের গুরুত্ব এবং প্রয়োজনীয়তা অপরিসীম।

## (১৩) প্রশ্ন ঃ مَفعُوْلُ بِـهِ কাকে বলে? উহা কত প্রকার ও কী কী? উদাহরণসহ লিখ।

❖**اَلْمُقَدَّمَةُ**: আরবী ব্যাকরণে مَفْعُوْلُ بِـهِ এর আলোচনা ব্যাপক। مَفْعُوْلُ به সম্পর্কে আলোচ্য প্রশ্নের আলোকে বিস্তারিত আলোচনা করা হলো।

☒ **اَلْمَفْعُوْلُ لُغَةً (মাফউলের আভিধানিক অর্থ):**

- مَعْمُوْلُ–কৃত/সম্পাদিত কাজ।
- مَوْقُوْعُ–পতিত।

☒ **مَفْعُوْلُ به اِصْطِلَاحًا (পারিভাষিক সংজ্ঞা):**

❖ مفعول به ঐ إسم কে বলে যাহার উপর কর্তার কাজটি নিপতিত হয়।

قَالَ الصَّاحِبُ لِهِدَايَةِ النَّحْوِ: وَهُوَ اِسْمٌ مَا وَقَعَ عَلَيْهِ فِعْلُ الْفَاعِلِ –

- যেমন- نَصَرَ زَيْدٌ عَمْرًا

❖ **مَفْعُوْلُ به চার প্রকার:**

১. اِسْمٌ ظَاهِرٌ (প্রকাশ্য ইসিম): যেমন-نَصَرَ الطَّالِبُ الْفَقِيْرَ

২. ضَمِيْرٌ مُتَّصِلٌ (সংযুক্ত সর্বনাম): যেমন আল্লাহর বাণী–
هُوَ الَّذِي يُصَوِّرُكُمْ فِي الْأَرْحَامِ-

৩. ضَمِيْرٌ مُنْفَصِلٌ (বিচ্ছিন্ন সর্বনাম): যেমন আল্লাহর বাণী–
إِيَّاكَ نَعْبُدُ وَإِيَّاكَ نَسْتَعِينُ-

৪. اَلْمَصْدَرُ الْمُؤَوَّلُ بِالصَّرِيْحِ (ব্যাখ্যাকৃত মাসদার): যেমন আল্লাহর বাণী–
إِنَّ اللَّهَ يَأْمُرُكُمْ أَنْ تَذْبَحُوا بَقَرَةً-

❖**اَلْخَاتِمَةُ**: বিস্তারিত আলোচনার মাধ্যমে আমরা জানতে পারলাম যে, আরবী ব্যাকরণে মাফউলের গুরুত্ব এবং প্রয়োজনীয়তা অপরিসীম।

## (১৪) প্রশ্ন ঃ حَالْ কাকে বলে? উহা কত প্রকার ও কী কী? উদাহরণসহ লিখ।

❖**اَلْمُقَدَّمَةُ**: আরবী ব্যাকরণে حَالْ এর আলোচনা ব্যাপক। حَالْ সম্পর্কে আলোচ্য প্রশ্নের আলোকে বিস্তারিত আলোচনা করা হলো।

☒ **اَلْحَالُ لُغَةً (হালের আভিধানিক অর্থ):**

- اَلْهَيْئَةُ– আকৃতি।
- اَلْحَالَةُ– অবস্থা।

☒ **اَلْحَالُ اِصْطِلَاحًا (হালের পারিভাষিক অর্থ):**

❖ হেদায়াতুন্নাহু গ্রন্থাকার বলেন: حَالْ হাল এমন একটি শব্দ যাহা فَاعِلْ কিংবা مَفْعُوْلُ অথবা উভয়েরই অবস্থা বর্ণনা করে।

❖ যেমন- جَاءَزَيْدٌرَاكِبًا ❖

قَالَ الصَّاحِبُ لِهَدَايَةِ النَّحْوِ: اَلْحَالُ لَفْظٌ يَدُلُّ عَلٰي بَيَانِ هَيْأَةِ الْفَاعِلِ وَالْمَفْعُوْلِ بِهِ اَوْ كِلَيْهِمَا

❖ حَالْ সব সময় نَكِرَةُ এবং ذُوْالْحَالِ অধিকাংশ সময় مَعْرِفَةُ হইয়া থাকে।

❖ **اَقْسَامُ الْحَالِ** (হালের প্রকারভেদ): হাল তিন প্রকার:

١- مُفْرَدْ-

٢- جُمْلَةٌ-

٣- شِبْهُ جُمْلَةٍ-

১. **مُفْرَدْ** (শব্দ): যেমন: আল্লাহর কুরআনের বাণী: فَتَبَسَّمَ ضَاحِكًا مِنْ قَوْلِهَا

২. **جُمْلَةٌ** (বাক্য)

جُمْلَةُ আবার দুই প্রকার:

**أ. جُمْلَةٌ اِسْمِيَّةٌ**

দুইটি إِسْمُ এর দ্বারা গঠিত বাক্যকে **جُمْلَةٌ** اِسْمِيَّةٌ বলা হয়, যেমনঃ زَيدٌ قائمٌ

**ب. جُمْلَةٌ فِعْلِيَّةٌ**

একটি إسم এবং একটি فعل এর দ্বারা গঠিত, ইহা **جُمْلَةٌ** فِعْلِيَّةٌ যেমনঃ قامَ زَيدٌ

৩. **شِبْهُ جُمْلَةٍ** (বাক্যের অনুরূপ): যেমন: আল্লাহর কুরআনের বাণী:

فَخَرَجَ عَلَى قَوْمِهِ فِي زِينَتِهِ

❖**اَلْخَاتِمَةُ**: বিস্তারিত আলোচনার মাধ্যমে আমরা জানতে পারলাম যে, আরবী ব্যাকরণে হালের গুরুত্ব এবং প্রয়োজনীয়তা অপরিসীম।

**(১৫) প্রশ্ন ঃ تَمِيْز কাকে বলে? উহা কয়টি ও কী কী? উদাহরণসহ লিখ।**

❖**اَلْمُقَدَّمَةُ**: আরবী ব্যাকরণে تَمِيْز এর আলোচনা ব্যাপক। تَمِيْز সম্পর্কে আলোচ্য প্রশ্নের আলোকে বিস্তারিত আলোচনা করা হলো।

☒ **التَّمِيْزُ لُغَةً (তামিজের আভিধানিক অর্থ):**

- اَلتَّفْرِيْقُ–পৃথক করা।
- اَلاِبْعَادُ– দূর করা।
- اَلْقَطْعُ– বিচ্ছেদ করা।

☒ **التَّمِيْزُ اِصْطِلَاحًا (তামিজের পারিভাষিক সংজ্ঞা):**

تميز (সন্দেহ নিরসনকারী পদ) ঃ تميز এমন একটি نكرة যাহা (সংখ্যা, পরিমাণ, ওজন, দূরত্ব) ইত্যাদি কোন অস্পষ্ট পরিমাণের উল্লেখের পর বর্ণনা করা হয় এবং সেই نكرة শব্দটি ঐ সন্দেহকে দূরীভূত করিয়া থাকে। যেমন- عِنْدِيْ عِشْرُوْنَ دِرْهَمًا-

التَّمِيْزُ هُوَ نَكِرَةٌ تُذْكَرُ بَعْدَ مِقْدَارٍ مِنْ عَدَدٍ اَوْ كَيْلٍ اَوْ وَزْنٍ اَوْ مَسَاحَةٍ اَوْ غَيْرُ ذَالِكَ-

❖ **تَمِيْزُ দুই প্রকার:**

১- تَمِيْزُ مُفْرَدٍ (শব্দগত তামিজ)।
২- تَمِيْزُ جُمْلَةٍ (বাক্যগত তামিজ)।

❖**تَمِيْزِ مُفْرَدْ (শব্দগত তামিজ)।**

مُمَيَّزْ টি হবে পূর্বে উল্লেখিত একক শব্দ। এ প্রকারের تَمِيْزِ ব্যবহার হবে নিম্নের পদসমূহের পর-

১. بَعْدَ عَدَدٍ- সংখ্যার পরে। যেমন- আল্লাহর বাণী:
إِذْ قَالَ يُوسُفُ لِأَبِيهِ يَا أَبَتِ إِنِّي رَأَيْتُ أَحَدَ عَشَرَ كَوْكَبًا (يوسف:٤)
২. بَعْدَ كَيْلٍ- পরিমাপের পরে। যেমন--اشتريت اوقية عسلا
৩. بَعْدَ وَزْنٍ- ওজনের পরে। যেমন--اِشْتَرَيْتُ لِتَرًا حَلِيْبًا
৪. بَعْدَ عَرِيْضَةٍ- আয়তনের পরে। যেমন--زرعت هكتارا أرضا
৫. بَعْدَ مَسَاحَةٍ- মাপের পরে। যেমন- আল্লাহর বাণী: فَمَنْ يَعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ خَيْرًا يَرَهُ

❖**تَمِيْزِ جُمْلَةْ (বাক্যগত তামিজ)।**

مُمَيَّزْ টি উল্লেখ ছাড়াই পূর্বের বাক্য থেকে তা প্রণিধানযোগ্য হয়।
এ প্রকারের تَمِيْزِ ব্যবহার হবে নিম্নের পদসমূহের পর-

১- فَاعِلْ থেকে। যেমন আল্লাহর বাণী–
قَالَ رَبِّ إِنِّي وَهَنَ الْعَظْمُ مِنِّي وَاشْتَعَلَ الرَّأْسُ شَيْبًا وَلَمْ أَكُنْ بِدُعَائِكَ رَبِّ شَقِيًّا (مريم:٤)
২- مَفْعُولْ بِهِ থেকে। যেমন আল্লাহর বাণী–
وَفَجَّرْنَا الْأَرْضَ عُيُونًا فَالْتَقَى الْمَاءُ عَلَى أَمْرٍ قَدْ قُدِرَ (القمر:١٢)
৩- مُبْتَدَأ থেকে। যেমন আল্লাহর বাণী–
وَكَانَ لَهُ ثَمَرٌ فَقَالَ لِصَاحِبِهِ وَهُوَ يُحَاوِرُهُ أَنَا أَكْثَرُ مِنْكَ مَالًا وَأَعَزُّ نَفَرًا (الكهف:٣٤)

❖**اَلْخَاتِمَةُ**: বিস্তারিত আলোচনার মাধ্যমে আমরা জানতে পারলাম যে, আরবী ব্যাকরণে তামিজের গুরুত্ব এবং প্রয়োজনীয়তা অপরিসীম।

## (১৬) প্রশ্ন ঃ مُسْتَثْنٰي কাকে বলে? উহা কত প্রকার ও কী কী? উদাহরণসহ লিখ।

❖**اَلْمُقَدَّمَةُ:** আরবী ব্যাকরণে مُسْتَثْنٰي এর আলোচনা ব্যাপক। مُسْتَثْنٰي সম্পর্কে আলোচ্য প্রশ্নের আলোকে বিস্তারিত আলোচনা করা হলো।

☒ **اَلْمُسْتَثْنٰي لُغَةً (মুসতাছনার আভিধানিক অর্থ):**

- اَلْاِفْتِرَاقُ– আলাদা করা।
- اَلْاِبْعَادُ– পৃথক করা।

☒ **اَلْمُسْتَثْنٰي اِصْطِلَاحًا (মুসতাছনার পারিভাষিক অর্থ):**

مُسْتَثْنَي (পৃথককৃত) ঃ مُسْتَثْنَي এমন একটি শব্দ যাহা اِلَّا বা তাহার সমগোষ্ঠী।

لَفْظٌ يُذْكَرُ بَعْدَ اِلَّا وَاَخَوَاتِهَا لِيَعْلَمَ اَنَّهُ لَا يُنْسَبُ اِلَيْهِ مَا نُسِبَ إِلٰي مَا قَبْلَهَا –

❖ **مُسْتَثْنَي দুই প্রকার:**

১. مُسْتَثْنَي مُتَّصِلْ (একত্রি মুসতাছনা)।

২. مُسْتَثْنَي مُنْقَطِعْ (বিচ্ছিন্ন মুসতাছনা)।

❖ **مُسْتَثْنَي مُتَّصِلْ (একত্রি মুসতাছনা):** ঐ মুসতাছনাকে বলা হয় যাহা اِلَّا এবং তাহার সমগোষ্ঠীর (خَلَا، عَدَا، حَاشَا، مَاخَلَا، مَاعَدَا، لَيْسَ) দ্বারা সংখ্যা হইতে বাহির করিয়া দেওয়া হয়।

- যেমন -جَاءَنِيْ الْقَوْمُ اِلَّا زَيْدًا

❖ **مُسْتَثْنَي مُنْقَطِعْ (বিচ্ছিন্ন মুসতাছনা):** ঐ মুসতাছনাকে বলে যাহা اِلَّا এবং তাহার সমগোষ্ঠীর পরে বর্ণনা করা হয় বটে কিন্তু তাহা مُسْتَثْنَي مِنْهُ এর অন্তর্ভূক্ত নয় বিধায় উহাকে مُسْتَثْنَي مِنْهُ হইতে বাহির করা হয় না। যেমন- جَاءَنِيْ الْقَوْمُ اِلَّا حِمَارًا

❖**اَلْخَاتِمَةُ:** বিস্তারিত আলোচনার মাধ্যমে আমরা জানতে পারলাম যে, আরবী ব্যাকরণে মুসতাছনার গুরুত্ব এবং প্রয়োজনীয়তা অপরিসীম।

## (১৭) উদাহরণসহ تَثْنِيَّةُ এর পরিচয় লিখ।

**تَثْنِيَّةُ এর পরিচয়:** দ্বিবচনবাচক শব্দকে تَثْنِيَّةُ বলে।

❖ **تَثْنِيَّةُ তিন প্রকার:**

১. تَثْنِيَّةُ حَقِيْقِيْ : প্রকৃত দ্বিবচন।

যেমন: رَجُلَانِ- رَجُلَيْنِ-

২. تَثْنِيَّةُ مَعْنَوِيْ: উহ্য দ্বিবচন ।

যেমন: كِلَا،كِلْتَا- كِلَيْهِمَا- كِلْتَيْهِمَا-

৩. تَثْنِيَّةُ صُوْرِيْ : আকৃতিগত দ্বিবচন ।

যেমন: اِثْنَانِ،اِثْنَتَانِ- اِثْنَيْنِ،اِثْنَتَيْنِ-

❖ **تَثْنِيَّةُ এর ইরাব :** রফার অবস্থায় الف হওয়া, নসব ও যরের অবস্থায় ياء সাকিন এবং তাহার পূর্বাক্ষর যবর হবে।

**(১৮) প্রশ্ন ঃ جَمْعُ কাকে বলে? উহা কত প্রকার ও কী কী? প্রত্যেক প্রকারের উদাহরণ দাও।**

❖**اَلْمُقَدَّمَةُ**❖: আরবী ব্যাকরণে جَمْعُ এর আলোচনা ব্যাপক। جَمْعُ সম্পর্কে আলোচ্য প্রশ্নের আলোকে বিস্তারিত আলোচনা করা হলো।

❖ **اَلْجَمْعُ لُغَةً (জাম'আর আভিধানিক অর্থ):**

- اَلضَّمُّ : একত্রিত
- اَلْاِتِّفَاقُ : ঐক্য
- اَلْكَثِير : অনেক

❖ **اَلْجَمْعُ اِصْطِلَاحًا (জাম'আর পারিভাষিক সংজ্ঞা):**

❖ جمع (বহুবচন) ঐ ইসম যাহা নিজের এক বচনের অক্ষরগুলি শাব্দিক বা উহ্য পরিবর্তনের দ্বারা উহার অক্ষরসমূহের মাধ্যমে উহার উদ্দেশ্যগত একাধিক একককে বুঝায়। যেমন-رِجَالٌ

❖ কেউ কেউ বলেন: যে শব্দ দ্বারা দুই এর অধিক বুঝায় তাকে জাম'আ বলে।

قَالَ الصَّاحِبُ لِهَدَايَةِ النَّحْوِ: هُوَ اِسْمٌ يَدُلُّ عَلٰي ثَلَاثَةٍ فَاَكْثَرْ مِنَ الْاَحَادِ بِتَغْيِيْرِ فِيْ مُفْرَدِهِ-

## جَمْعُ এর প্রকারভেদ:

☒ **جَمْعُ প্রথমত দুই ভাগে বিভক্ত।**

جَمْعُ مُكَسَّرْ(২) جَمْعُ سَالِمْ (১)

❖ جَمْعُ سَالِمْ ঐ কে বলা হয়, যাহার মধ্যে وَاحِدْ এর ওজন পরিবর্তন হয় না। যেমন- مُسْلِمُوْنَ

❖ আর جَمْعُ مُكَسَّرْ ঐ কে বলা হয় যাহার মধে وَاحِدْ এর ওজন পরিবর্তন হইয়া যায় رِجَالٌ

☒ **جَمْعُ سَالِمْ আবার দুই ভাগে বিভক্ত।**

مُؤَنَّثُ سَالِمْ (مُسْلِمَاتْ) (২) مُذَكَّرُ سَالِمْ (مُسْلِمُوْنَ) (১)

❖ مُذَكَّرُ سَالِمْ ঐ ইসমকে বলা হয় যাহার শেষ ভাগে এমনوَاوُ যোগ করা হয় যাহার পূর্বের অক্ষর পেশ যুক্ত হয় এবং وَاوُ এর পরে যবর যুক্ত نُوْنُ হয়। যেমন-مُسْلِمُوْنَ অথবা শেষে يَاءُ হইবে যাহার পূর্ব অক্ষর যেরযুক্ত হয় এবং পূর্ব উল্লেখিত نُوْنُ হয়।

❖ যেমন- مُسْلِمِيْنَ - مُسْلِمُوْنَ এবং এই নিয়ম শুধু جَمْعُ سَالِمْ এর মধ্যেই সীমাবদ্ধ।

❖ দ্বিতীয় প্রকার جَمْعُ مُؤَنَّثِ سَالِمْ ঐ বহুবচন যাহার এক বচনের অন্তে اَلِفْ এবং تَاءُ যুক্ত হয়। যেমন- (مُسْلِمَاتٌ)

❖ ইহার জন্য শর্ত হইয়াছে এই যে, যদি ইয়া কোন صَفَةْ হয় এবং ইহার পুংলিঙ্গের বহুবচন وَاوُ ও نُوْنُএর দ্বারা হয় তখন উল্লেখিতভাবে উহার جَمْعُ হইবে।

☒ **جَمْعُ আবার দুইভাগে বিভক্ত।**

جَمْعُ قِلَّتْ- جَمْعُ كَثُرَتْ

❖ جَمْعُ قِلَّتْ ঐ বহুবচন, যাহা দশ বা উহা হইতে কম সংখ্যা বুঝায়।

❖ উহার ওযনগুলো: افعل -افعال- افعلة- فعلة

❖ দ্বিতীয় প্রকার جَمْعُ كَثُرَتْ যাহা দশের উপরের সংখ্যার জন্য ব্যবহার হয় এবং এর جَمْعُ قِلَّتْ ওজনসমূহের বাহিরে যত ওজন আছে ঐ সমস্ত جَمْعُ كَثُرَتْ এর ওজন।

